ছয়শ’ বিরাশী পৃষ্ঠাটা ভাল করে পড়ে নিও একবার। দেখবে কেবল মহাপ্রভুই অন্তর্দ্ধান হলেন না, তাঁর পরেই তাঁর সবচেয়ে অন্তরঙ্গ পার্ষদ যাঁরা ছিলেন—তাঁদেরও অনেকেই এক এক করে অন্তর্দ্ধান করতে লাগলেন। ‘অনেক ভক্ত স্বশরীরে ততক্ষণে অন্তর্দ্ধান হেলে’ ( প্রকাশক—ধর্মগ্রন্থ ষ্টোর, আমিনা বাজার কটক-২ )। এর মানে কি বুঝতে পারছ? ঐ চৈতন্যবিরোধী চক্র কেবল চৈতন্যকেই লোকচক্ষুর সামনে থেকে সরিয়ে নেয়নি, নিয়েছে তাঁর প্রিয়পার্ষদদেরও বেশ কয়জনকে। কী বীভৎস ব্যাপার ভাবত একবার। ভাগ্যে রঘুনাথ বৃন্দাবনে পলায়ন করেছিলেন, তাই তিনি প্রাণে বেঁচেছিলেন। আচ্ছ, মহাপ্রভু না হয় স্বয়ং ভগবান ছিলেন, অতএব তিনি বিলীন হয়ে গেলেন জগন্নাথের শ্রীঅঙ্গে—সেটা না হয় মেনে নিয়েছিলেন তাঁর ভক্তবৃন্দ। কিন্তু স্বরূপ দামোদর প্রমুখ চৈতন্য-পার্ষদরা? তাঁরা কেউ ত’ আর ভগবান ছিলেন না। তাঁরা উধাও হয়ে গেলেন এক এক করে কোথায় এবং কেন? কেন স্বরূপ দামোদরের মত চৈতন্যের গম্ভীরালীলার অন্তরঙ্গতম সহচরেরও সমাধি খুঁজে পাওয়া যায় না পুরীতে কোথাও—একথা একবারও কি ভেবে দেখেছেন মহাপ্রভুর অনুসারীর দল অথবা ঐতিহাসিকেরা?

মহাত্মা শিশির কান্তি ঘোষ রচিত ‘শ্রী অমিয় নিমাই চরিত’ গ্রন্থের ( ৬ষ্ঠ খণ্ড ) পঞ্চদশ অধ্যায়ের শেষে একটা খুবই Interesting foot-note দেওয়া হয়েছে। ভাবীকালের সমস্ত গবেষককেই আমি ঐ ফুট-নোটটি নোট করতে অনুরোধ জানাচ্ছি। ফুট-নোটে শিশিরবাবু লিখেছেন—চৈতন্যদেবের জীবনের ওপর লিখিত গ্রন্থাবলীর কোন কোনটিতে পাওয়া যায় যে, শ্রীমন্মহাপ্রভুর অন্তর্দ্ধানের পরে “ভক্তগণ সকলেই মূর্চ্ছিত হইয়া পড়িলেন। সকলে ক্রমে চেতনা পাইলেন, কেবল স্বরূপ নয়। ‘দেখা গেল, তাহার হৃদয় ফাটিয়া প্রাণ বাহির হইয়া গিয়াছে।” How queer it sounds!

যদিও আমরা মুখে বলে থাকি অমুকের শোকে আমার হৃদয় অর্থাৎ হৃৎপিণ্ড ফেটে গেল, বুক ফেটে গেল ইত্যাদি, কিন্তু সত্যিই কি কারুর শোকে আমাদের হৃদ্‌পিণ্ড বা বুক ফাটতে পারে কখনও? চিকিৎসা-বিজ্ঞান কি একথা স্বীকার করে? আর, হৃদ্‌পিণ্ড যদি ফাটেও বা কোন আঘাতে বা অন্য কোন কারণে, তাকে কি বাইরে থেকে দেখতে পায় কেউ? এখন লক্ষ্য করে দেখ ঐ লাইনটি, যাতে বলা হয়েছে—'দেখা গেল, তাহার হৃদয় ফাটিয়া প্রাণ বাহির হইয়া গিয়াছে।' হার্ট বা হৃদ্‌পিণ্ড বা হৃদয়কে ফাটা অবস্থায় দেখা যেতে পারে কেবল তখনই, যখন বক্ষদেশে অথবা পৃষ্ঠে কোনও সুগভীর ক্ষতের সৃষ্টি হয়েছে। সুতরাং, শিশিরকান্তির ঐ 'দেখা গেল' শব্দ দুইটির কেবল একটি অর্থই সম্ভব এখানে—যা হচ্ছে, স্বরূপদামোদরের বুকে অথবা পিঠে এমন কোনও গভীর জখমের গর্ত সৃষ্টি হয়েছিল যার ভেতর দিয়ে তাঁর ক্ষতবিক্ষত বা চিড়-ধরা হৃদ্‌পিণ্ডটা দেখতে পেয়েছিলেন শ্রীচৈতন্যের ভক্তবৃন্দ। এখন বুঝে নাও, গৌরাঙ্গ মহাপ্রভুর গম্ভীরালীলার সবচেয়ে বড় সেবক, সুহৃদ এবং সহচরের কপালে কী ঘটেছিল শেষ পর্যন্ত।

যাই হোক, তুমি নিজে অত্যন্ত সাবধানে থাকবে কিন্তু। মনে রেখ, ইতিহাসের নামে চলে আসা এতদিনের কিম্বদন্তীর ভাব-প্রবণতা এবং আতঙ্কিত গ্রন্থকারদের ঢাক্-ঢাক্-গুড়-গুড়-এর স্রোতকে তোমার দুরূহ এষণা-লব্ধ বাস্তব-তথ্য আর সত্যের খাতে বহাতে সচেষ্ট তুমি। তাই পুরীতে তুমিও আজ আর অজাতশত্রু নও। আমার প্রাণভরা ভালবাসা গ্রহণ কর। ইতি—

তোমার একান্ত শুভানুধ্যায়ী

**প্রভুজী**

পুঃ—মাত্র দশটি দিন আর ধৈর্য ধারণ কর।
তার পরেই ত' আমরা পুনর্মিলিত হচ্ছি।